رَضِيَ اللهُ عَنْهُ قَالَ قَالَ أَبُوْ الْقَاسِمِ ﷺ فِي الْجُمُعَةِ سَاعَةً لاَ يُوَافِقُهَا مُسْلِمٌ وَهُوَ قَائِمٌ يُصَلِّي يَسْأَلُ خَيْرًا إِلاَّ أَعْطَاهُ وَقَالَ بِيَدِهِ قُلْنَا يُقَلِّلُهَا يُزَهِّدُهَا -

৫৯৫৮ মুসাদ্দাদ (র)...... আবূ হুরায়রা (রা) বর্ণনা করেন, আবুল কাসিম ﷺ বলেন, জুমু'আর দিনে এমন একটি মুহূর্ত আছে যদি সে মুহূর্তটিতে কোন মুসলমান দাঁড়িয়ে সালাত আদায় করে, আল্লাহ্‌র নিকট কোন কল্যাণের জন্য দু'আ করে, তবে তা আল্লাহ্ তাকে দান করবেন। তিনি এ হাদীস বর্ণনার সময় আপন হাত দিয়ে ইশারা করেন, (ইশারাতে) আমরা বুঝলাম যে, তিনি মুহূর্তটির সংক্ষিপ্ততার দিকে ইংগিত করেছেন।

## ٢٦٧٥ . بَابُ قَوْلِ النَّبِيِّ ﷺ يُسْتَجَابُ لَنَا فِي الْيَهُوْدِ وَلاَ يُسْتَجَابُ لَهُمْ فِيْنَا

## ২৬৭৫. পরিচ্ছেদ ঃ নবী ﷺ -এর বাণী ঃ ইয়াহূদীদের ব্যাপারে আমাদের বদ দু'আ কবূল হবে। কিন্তু আমাদের প্রতি তাদের বদ্ দু'আ কবূল হবে না

٥٩٥٩ حَدَّثَنَا قُتَيْبَةُ بْنُ سَعِيْدٍ حَدَّثَنَا عَبْدُ الْوَهَّابِ حَدَّثَنَا أَيُّوبُ عَنِ ابْنِ أَبِي مُلَيْكَةَ عَنْ عَائِشَةَ رَضِيَ اللهُ عَنْهَا أَنَّ الْيَهُوْدَ أَتَوْا النَّبِيَّ ﷺ فَقَالُوْا السَّامُ عَلَيْكَ ، قَالَ وَعَلَيْكُمْ فَقَالَتْ عَائِشَةُ السَّامُ عَلَيْكُمْ وَلَعَنَكُمُ اللهُ وَغَضِبَ عَلَيْكُمْ ، فَقَالَ رَسُوْلُ اللهِ ﷺ مَهْلاً يَا عَائِشَةُ عَلَيْكِ بِالرِّفْقِ وَإِيَّاكِ وَالْعُنْفَ أَوِ الْفُحْشَ ، قَالَتْ أَوَ لَمْ تَسْمَعْ مَا قَالُوْا ؟ قَالَ أَوَ لَمْ تَسْمَعِي مَا قُلْتُ ، رَدَدْتُ عَلَيْهِمْ ، فَيُسْتَجَابُ لِي فِيهِمْ وَلاَ يُسْتَجَابُ لَهُمْ فِيَّ -

৫৯৫৯ কুতায়বা ইব্‌ন সাঈদ (র)...... 'আয়েশা (রা) হতে বর্ণিত। একবার একদল ইয়াহূদী নবী ﷺ -এর নিকট এসে সালাম দিতে গিয়ে বললো ঃ 'আস্‌সামু আলাইকা'। তিনি বললেন ঃ 'ওয়াআলাইকুম'। কিন্তু 'আয়েশা (রা) বললেন ঃ 'আস্‌সামু আলাইকুম ওয়া লায়ানাকুমুল্লাহ ওয়া গাযিবা আলাইকুম' (তোমাদের উপর ধ্বংস নাযিল হোক, আল্লাহ তোমাদের উপর লানত করুন, আর তোমারদের উপর গযব নাযিল করুন)। তখন রাসূলুল্লাহ্ ﷺ বললেন ঃ হে 'আয়েশা তুমি থামো! তুমি নম্র ব্যবহার করো, আর তুমি কঠোরতা পরিহার করো। আয়েশা (রা) বললেন ঃ তারা কি বলেছে আপনি কি শুনেন নি? তিনি বললেন ঃ আমি যা বললাম, তা কি তুমি শুননি ? আমি তো তাদের কথাটা তাদের উপরই ফিরিয়ে দিলাম। সুতরাং তাদের উপর আমার বদ্ দু'আ কবূল হয়ে যাবে। কিন্তু আমার সম্বন্ধে তাদের বদ্ দু'আ কবূল হবে না।

## ٢٦٧٦ . بَابُ التَّأْمِيْنِ

## ২৬৭৬. পরিচ্ছেদ ঃ আমীন বলা

٥٩٦٠ حَدَّثَنَا عَلِيُّ بْنُ عَبْدِ اللهِ حَدَّثَنَا سُفْيَانُ قَالَ الزُّهْرِيُّ حَدَّثَنَاهُ عَنْ سَعِيْدِ بْنِ الْمُسَيَّبِ عَنْ أَبِي هُرَيْرَةَ عَنِ النَّبِيِّ ﷺ قَالَ إِذَا أَمَّنَ الْقَارِئُ فَأَمِّنُوْا فَإِنَّ الْمَلاَئِكَةَ تُؤَمِّنُ فَمَنْ وَافَقَ تَأْمِيْنُهُ تَأْمِيْنَ الْمَلاَئِكَةِ غُفِرَ لَهُ مَا تَقَدَّمَ مِنْ ذَنْبِهِ -

৫৯৬০ আলী ইব্‌ন আব্দুল্লাহ (র) আবূ হুরায়রা (রা) থেকে বর্ণিত। নবী ﷺ বলেছেন যখন ক্বারী 'আমীন' বলবে তখন তোমরাও আমীন বলবে। কারণ এ সময় ফিরিশ্‌তাগণ আমীন বলে থাকেন। সুতরাং যার আমীন বলা ফিরিশ্‌তাদের আমীন বলার সাথে মিলে যাবে, তার পূর্বের সবগুনাহ মাফ করে দেওয়া হবে।

## ٢٦٧٧ . بَابُ فَضْلِ التَّهْلِيْلِ

২৬৭৭. পরিচ্ছেদ ঃ লা ইলাহা ইল্লাল্লাহ্-এর (যিক্‌র করার ) ফযীলত

٥٩٦١ حَدَّثَنَا عَبْدُ اللهِ بْنُ مَسْلَمَةَ عَنْ مَالِكٍ عَنْ سُمَيٍّ عَنْ أَبِي صَالِحٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللهِ ﷺ قَالَ مَنْ قَالَ لاَ إِلَهَ إِلاَّ اللهُ وَحْدَهُ لاَ شَرِيْكَ لَهُ لَهُ الْمُلْكُ وَلَهُ الْحَمْدُ وَهُوَ عَلَى كُلِّ شَيْءٍ قَدِيْرٌ فِي يَوْمٍ مِائَةَ مَرَّةٍ كَانَتْ لَهُ عَدْلَ عَشْرِ رِقَابٍ وَكُتِبَ لَهُ مِائَةُ حَسَنَةٍ وَمُحِيَتْ عَنْهُ مِائَةُ سَيِّئَةٍ وَكَانَتْ لَهُ حِرْزًا مِنَ الشَّيْطَانِ يَوْمَهُ ذَلِكَ حَتَّى يُمْسِيَ وَلَمْ يَأْتِ أَحَدٌ بِأَفْضَلَ مِمَّا جَاءَ إِلاَّ رَجُلٌ عَمِلَ أَكْثَرَ مِنْهُ -

৫৯৬১ আব্দুল্লাহ ইব্‌ন মাসলামা (র)...... আবূ হুরায়রা (রা) থেকে বর্ণিত। রাসূলুল্লাহ্ ﷺ বলেছেন ঃ لاَ إِلَهَ إِلاَّ اللهُ ............عَلَى كُلِّ شَيْءٍ قَدِيْرٌ যে ব্যক্তি দিনের মধ্যে একশ' বার পড়বে আল্লাহ্ ব্যতীত আর কোন ইলাহ নেই, তিনি এক, তাঁর কোন অংশীদার নেই। রাজত্ব একমাত্র তাঁরই। হাম্‌দ তাঁরই, তিনি সব কিছুর উপর সর্বশক্তিমান'' সে একশ' গোলাম আযাদ করার সাওয়াব অর্জন করবে এবং তার জন্য একশ'টি নেকী লেখা হবে, আর তার একশ'টি গুনাহ মিটিয়ে দেওয়া হবে। আর সে দিন সন্ধ্যা পর্যন্ত এটা তার জন্য রক্ষাকবচে পরিণত হবে এবং তার চাইতে বেশী ফযীলত ওয়ালা আমল আর কারো হবে না। তবে যে ব্যক্তি এ আমল তার চাইতেও বেশী করবে।

٥٩٦٢ حَدَّثَنَا عَبْدُ اللهِ بْنُ مُحَمَّدٍ حَدَّثَنَا عَبْدُ الْمَلِكِ بْنُ عَمْرٍو حَدَّثَنَا عُمَرُ بْنُ أَبِي زَائِدَةَ عَنْ أَبِي إِسْحَاقَ عَنْ عَمْرِو بْنِ مَيْمُوْنٍ قَالَ مَنْ قَالَ عَشْرًا كَانَ كَمَنْ أَعْتَقَ رَقَبَةً مِنْ وَلَدِ إِسْمَاعِيْلَ قَالَ عُمَرُ ابْنُ أَبِي زَائِدَةَ وَحَدَّثَنَا عَبْدُ اللهِ بْنُ أَبِي السَّفَرِ عَنِ الشَّعْبِيِّ عَنْ رَبِيْعِ بْنِ خُثَيْمٍ مِثْلَهُ ، فَقُلْتُ لِلرَّبِيْعِ مِمَّنْ سَمِعْتَهُ ؟ فَقَالَ مِنْ عَمْرِو بْنِ مَيْمُوْنٍ ، فَأَتَيْتُ عَمْرَو بْنَ مَيْمُوْنٍ ، فَقُلْتُ مِمَّنْ سَمِعْتَهُ ؟ فَقَالَ مِنِ ابْنِ أَبِي لَيْلَى فَأَتَيْتُ ابْنَ أَبِي لَيْلَى فَقُلْتُ مِمَّنْ سَمِعْتَهُ؟ فَقَالَ مِنْ أَبِي أَيُّوبَ الأَنْصَارِي يُحَدِّثُهُ عَنِ النَّبِيِّ ﷺ وَقَالَ إِبْرَاهِيْمُ بْنُ يُوْسُفَ عَنْ أَبِيْهِ عَنْ أَبِي إِسْحَاقَ حَدَّثَنِي عَمْرُو بْنُ مَيْمُوْنٍ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ أَبِي لَيْلَى عَنْ أَبِي أَيُّوبَ قَوْلَهُ عَنِ النَّبِيِّ ﷺ وَقَالَ مُوْسَى حَدَّثَنَا وُهَيْبٌ عَنْ دَاوُدَ عَنْ عَامِرٍ عَنْ عَبْدِ الرَّحْمَنِ بْنِ أَبِي

لَيْلَي عَنْ أَبِي أَيُّوبَ عَنِ النَّبِيِّ ﷺ وَقَالَ إِسْمَاعِيلُ عَنِ الشَّعْبِي قَوْلَهُ وَقَالَ آدَمُ حَدَّثَنَا شُعْبَةُ حَدَّثَنَا عَبْدُ الْمَلِكِ بْنُ مَيْسَرَةَ سَمِعْتُ هِلاَلَ بْنَ يَسَافٍ عَنِ الرَّبِيعِ بْنِ خُثَيْمٍ وَعَمْرِو بْنِ مَيْمُوْنٍ عَنِ ابْنِ مَسْعُوْدٍ قَوْلَهُ وَقَالَ الأَعْمَشُ وَحُصَيْنٌ عَنْ هِلاَلٍ عَنِ الرَّبِيعِ عَنْ عَبْدِ اللهِ قَوْلَهُ وَرَوَاهُ أَبُوْ مُحَمَّدٍ الْحَضْرَمِيُّ عَنِ النَّبِيِّ ﷺ -

৫৯৬২ আব্দুল্লাহ ইব্ন মুহাম্মদ (র)...... আমর ইব্ন মায়মূন (রা) থেকে বর্ণিত। তিনি বলেন, নবী ﷺ বলেছেন ঃ যে ব্যক্তি (এ কালেমাগুলো) দশবার পড়বে সে ঐ ব্যক্তির সমান হয়ে যাবে, যে ব্যক্তি ইসমাঈল (আ)-এর বংশ থেকে একটা গোলাম আযাদ করে দিয়েছে। আবূ আইউব আনসারী (রা) থেকেও বর্ণিত আছে যে, রাসূলুল্লাহ ﷺ এ হাদীসটা তাঁর কাছেও বলেছেন।

## ٢٦٧٨. بَابُ فَضْلِ التَّسْبِيْحِ

২৬৭৮. পরিচ্ছেদ ঃ সুবহানাল্লাহ্ পড়ার ফযীলত

٥٩٦٣ **حَدَّثَنَا** عَبْدُ اللهِ بْنُ مَسْلَمَةَ عَنْ مَالِكٍ عَنْ سُمَيٍّ عَنْ أَبِي صَالِحٍ عَنْ أَبِي هُرَيْرَةَ رَضِيَ اللهُ عَنْهُ أَنَّ رَسُوْلَ اللهِ ﷺ قَالَ مَنْ قَالَ سُبْحَانَ اللهِ وَبِحَمْدِهِ يَوْمٍ مِائَةَ مَرَّةٍ حُطَّتْ خَطَايَاهُ وَإِنْ كَانَتْ مِثْلَ زَبَدِ الْبَحْرِ-

৫৯৬৩ আব্দুল্লাহ ইব্ন মাসলামা (র)...... আবূ হুরায়রা (রা) থেকে বর্ণিত। রাসূলুল্লাহ্ ﷺ বলেছেন ঃ যে ব্যক্তি প্রত্যহ একশ'বার সুবিহানাল্লাহি ওয়া বিহামদিহি বলবে তার গুনাহগুলো মাফ করে দেওয়া হবে তা সমুদ্রের ফেনা পরিমাণ হলেও।

٥٩٦٤ **حَدَّثَنَا** زُهَيْرُ بْنُ حَرْبٍ حَدَّثَنَا ابْنُ فُضَيْلٍ عَنْ عُمَارَةَ عَنْ أَبِي زُرْعَةَ عَنْ أَبِي هُرَيْرَةَ عَنِ النَّبِيِّ ﷺ قَالَ كَلِمَتَانِ خَفِيْفَتَانِ عَلَى اللِّسَانِ ثَقِيْلَتَانِ فِي الْمِيْزَانِ حَبِيْبَتَانِ إِلَى الرَّحْمٰنِ سُبْحَانَ اللهِ الْعَظِيْمِ سُبْحَانَ اللهِ وَبِحَمْدِهِ -

৫৯৬৪ যুহায়র ইব্ন হারব (র)...... আবূ হুরায়রা (রা) থেকে বর্ণিত। নবী ﷺ বলেছেন ঃ দুটি বাক্য এমন যে, মুখে তার উচ্চারণ অতি সহজ, পাল্লায় অনেক ভারী, আর আল্লাহর কাছে অতি প্রিয়। তা হলো ঃ সুবহানাল্লাহিল আযীম, সুবহানাল্লাহি ওয়া বিহামদিহি।

---

ইফাবা—২০০২—২০০৩—প্র/৬৯৪৮ (উ)—৩২৫০

